শোভিত হইলেন। পরে অন্যান্য বানরবৃদ্ধ ও বানরগণ মর্য্যাদানুসারে বসনভূষণে সমাদৃত হইতে লাগিল। রাম বিভীষণ, সুগ্রীব, হনূমান, জাম্ববান প্রভৃতি সর্ব প্রধান বীরগণকে বহুসংখ্য ধন রত্ন ও নানাপ্রকার ভোগ বস্তু দ্বারা পরিতৃপ্ত করিলেন। পরে তিনি মৈন্দ দ্বিবিদ ও নীলকে অত্যুৎকৃষ্ট রত্ন প্রদান করিলেন। এইরূপে সকলে দানমানে পরিতুষ্ট হইয়া মহারাজ রামের নিকট বিদায় গ্রহণ পূর্বক স্ব স্ব স্থানে প্রস্থান করিল। কপিরাজ সুগ্রীব কিষ্কিন্ধায় যাত্রা করিলেন। ধর্মশীল বিভীষণও স্বরাজ্য লাভ করিয়া সচিব চতুষ্টয়ের সহিত লঙ্কায় প্রস্থান করিলেন।

অনন্তর উদারস্বভাব নিঃশত্রু ধর্মবৎসল রাম হৃষ্টমনে রাজ্য শাসনে প্রবৃত্ত হইয়া লক্ষ্মণকে কহিলেন, বৎস! মনু প্রভৃতি পুর্বরাজগণ চতুরঙ্গ সৈন্যের সহিত যে রাজ্যে প্রতিষ্ঠিত ছিলেন তুমি আমার সহিত তাহাতে প্রতিষ্ঠিত হও এবং পূর্বে তাঁহারা যৌবরাজ্যের যে ভার বহন করিয়াছেন তুমিও সেই ভার বহন কর।

লক্ষ্মণ রামের এইরূপ অনুনয় ও নিয়োগ বাক্যে কিছুতেই যৌবরাজ্যের ভারগ্রহণে সম্মত হইলেন না। তখন রাম ভরতকে যৌবরাজ্যে অভিষেক করিলেন। পরে তিনি পৌণ্ডরীক ও অশ্বমেধ প্রভৃতি বিবিধ যজ্ঞ বারংবার অনুষ্ঠান করিতে লাগিলেন। তিনি দশসহস্র বৎসর রাজ্যশাসন করেন এবং প্রভূত দক্ষিণা দান পূর্বক দশবার অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করেন। তাঁহার বাহু আজানুলম্বিত ও বক্ষস্থল অতিবিশাল। তিনি

লক্ষ্মণকে লইয়া পরম সুখে রাজ্যশাসন করিতে লাগিলেন এবং পুত্র ভ্রাতা ও বান্ধবগণের সহিত অনেকবার নানা বিধ যজ্ঞের অনুষ্ঠান করিলেন। তাঁহার রাজ্যকালে কোন স্ত্রীলোক বিধবা হয় নাই, হিংস্র জন্তুর কোনরূপ উপদ্রব ছিল না এবং ব্যাধিভয়ও নিবারিত ছিল। সমস্ত জনপদ দস্যুভয় শূন্য, কাহারও কোন অনর্থ ঘটিত না, এবং বৃদ্ধদিগকে বালকের অন্ত্যেষ্টিক্রিয়া করিতে হইত না। তৎকালে সকলেই হৃষ্ট ও সকলেই ধর্মপরায়ণ ছিল। রামের প্রতি স্নেহ বশত কেহ কাহারও অনিষ্ট করিবার চেষ্টা পাইত না। লোকসকল সহস্রবর্ষজীবি ও বহু পুত্রে পরিবৃত ছিল। সকলেই নীরোগ ও বিশোক, বৃক্ষে নিয়ত ফলমূল ও পুষ্প জন্মিত। পর্জন্যদেব প্রচুর জল বর্ষণ করিতেন এবং বায়ু অতিমাত্র সুখস্পর্শ ছিল। সকলে স্বকর্মে সন্তুষ্ট হইয়া স্বকর্মেই প্রবৃত্ত হইত। প্রজারা ধর্মপরায়ণ ছিল। কেহই মিথ্যা কহিত না এবং সকলেই সুলক্ষণাক্রান্ত ছিল।

এই প্রাচীন আদিকাব্য মহর্ষি বাল্মীকি প্রণীত। ইহা বেদমূলক ধর্মজনক বশর আয়ুস্কর ও রাজগণের বিজয়প্রদ। যে ব্যক্তি এই কাব্য সর্বদা শ্রবণ করেন তিনি বীতপাপ হইয়া থাকেন। এই রামাভিষেকবৃত্তান্ত শ্রবণ করিলে পুত্রার্থী পুত্র এবং ধনার্থী ধন লাভ করে। রাজার পৃথ্বী জয় এবং শত্রুজয় হয়। কৌশল্যা যেমন রামের দ্বারা, সুমিত্রা যেমন লক্ষ্মণের দ্বারা জীবপুত্রা বলিয়া খ্যাতি লাভ করিয়াছেন এই রামায়ণ শ্রবণ করিলে

স্ত্রীলোকেরা সেই রূপ খ্যাতি লাভ করিয়া থাকেন। যিনি শ্রদ্ধাবান ও বীতক্রোধ হইয়া বাল্মীকির এই মহাকাব্য শ্রবণ করেন তাঁহার কোন বাধা বিঘ্ন থাকে না। তিনি প্রবাস হইতে প্রত্যাগমন করিয়া বান্ধবগণের সহিত সুখে কাল, হরণ করেন এবং রাম হইতে অভীষ্ট বর প্রাপ্ত হইয়া থাকেন। কেহ রামায়ণ শ্রবণ করিতেছে দেবতারা শুনিলেও প্রীত হন। যাহার গৃহে বিঘ্নকারী ভূতগণ বাস করে তাহারা বিঘ্নাচরণে বিরত হয়, প্রবাসী সুখশান্তি ভোগ করে এবং ঋতুমতী স্ত্রী অত্যুৎকৃষ্ট পুত্র প্রসব করিয়া থাকে। এই প্রাচীন ইতিহাস পাঠ বা ইহার পূজা করিলে লোকে সকল পাপ হইতে মুক্ত হয় এবং সুদীর্ঘ আয়ু লাভ করে। ক্ষত্রিয়ের প্রণাম পূর্বক ব্রাহ্মণের মুখে নিয়ত ইহা শ্রবণ করিবেন। শ্রবণে ঐশ্বর্য্যলাভ ও পুত্রলাভ হয়। রাম সনাতন বিষ্ণু আদিদেব হরি ও নারায়ণ। এই সম্পূর্ণ রামায়ণ শ্রবণ বা পাঠ করিলে তিনি প্রীত হইয়া থাকেন। এই পুরাবৃত্ত এই রূপ ফলপ্রদ, এক্ষণে তোমাদের মঙ্গল হউক; মুক্তকণ্ঠে বল বিষ্ণুর বল বর্দ্ধিত হউক। এই রামায়ণ গ্রহণ বা শ্রবণ করিলে দেবতারা সন্তুষ্ট হন এবং পিতৃগণ পরিতুষ্ট হইয়া থাকেন। যাঁহারা এই ঋষিকৃত রামসংহিতা ভক্তি পূর্বক লিখিবেন তাহাদের ব্রহ্মলোকলাভ হয়। ইহা শ্রবণ করিলে কুটুম্ববৃদ্ধি ও ধনধান্যবৃদ্ধি হয়, উৎকৃষ্ট স্ত্রীলাভ ও উৎকৃষ্ট মুখলাভ হয় এবং পৃথিবীতে স্বার্থসিদ্ধি হইয়া থাকে। এই রামায়ণের প্রসাদে আয়ু

আরোগ্য যশ বুদ্ধি বল ও সৌভ্রাত্র লাভ হয়, অতএব যে সমস্ত সাধু সম্পদলাভার্থী তাঁহার নিয়ম  পূর্বক ইহা শ্রবণ করিবেন।

**যুদ্ধকাণ্ড সমাপ্ত।**